দুশমনদের এমন ভয় জানিয়া গাঁয়ের লোকে খুব এক চোট হাসিয়া লইল। সিন্দুকের উপরে তাহাদের আস্থা বাড়িয়া গেল।

আর একবারের কথা। বন্যা হইয়া ক্ষেত-খামার ভাসিয়া গেল। লোকে রামবাবুর কাছে আসিয়া বলিল—কর্তা, সিন্দুক না খুল্‌লে তো প্রাণে মরি।

রামবাবু বলিলেন—সে কথা ঠিক। এ রকম ক্ষেত্রে সিন্দুক না খুল্‌লে আর কবে খুলবো।

কিন্তু খুলিবার প্রয়োজন হইল না। দু'একদিনের মধ্যেই চাউল ও বস্ত্র বিতরণের জন্য সদর হইতে লোক আসিয়া উপস্থিত হইল। রামবাবু সকলকে শুনাইয়া শুনাইয়া বলিলেন—না, এরা আমাকে খরচ করতেই দেবে না দেখ্‌ছি।

সকলে বলিল—দুঃখ করবেন না, হুজুর, অসময়ের জন্য আপনার সিন্দুক থাকে। রামবাবু দাঁত খুঁটিতে খুঁটিতে বলিলেন—তোমরা যখন চাইছো, তাই থাক।—সিন্দুকের উপরে সকলের ভক্তি বাড়িয়া গেল।

সিন্দুকটাকে লইয়া রামবাবু কিছু ঘটা করিতেন। প্রতিদিন সন্ধ্যাবেলা স্নান করিয়া গরদের ধুতি চাদর গায়ে সিন্দুকের সম্মুখে বসিয়া পূজার্চ্চনা করিতেন এবং অবশেষে সিন্দুকটাকে ধূপ দীপ লইয়া আরতি করিতেন। অক্ষয়তৃতীয়ার দিনে সিন্দুকটাকে বটের পল্লব দিয়া সাজাইতেন আর বিজয়া দশমীতে সিন্দুকটাকে আগাগোড়া সিন্দুর ও চন্দন দ্বারা আলিম্পিত করিতেন। বাড়ীর চাকরবাকর ও আত্মীয়-পরিজন মুগ্ধবিস্ময়ে কর্তার কাণ্ড দেখিত।

এই আব্‌হাওয়ার মধ্যে রামবাবুর পুত্রগণ বাড়িয়া উঠিতে লাগিল। তাঁহার চারি পুত্র। পুত্রেরা বয়ঃপ্রাপ্ত হইয়াই বুঝিতে পারিল ওই সিন্দুকটাই তাহাদের পরিবারের হৃৎ-পিণ্ড। বয়স বাড়িবার সঙ্গে সঙ্গেই

তাহাদের গতিবিধি সিন্দুকের কাছে ক্রমেই সন্দেহজনক হইয়া উঠিতে লাগিল। রামবাবু দেখিতে পাইলে বলিতেন—উঁহু, ওদিকে না, যাও পড়ো গে! পুত্রেরা ছুটিয়া পালাইত। তাহারা এক আধবার গোপনে সিন্দুকটা খুলিতে চেষ্টা করিয়াছে। কিন্তু লৌহ-আবরণ নির্দয় আর চাবিও অলভ্য। বাস্তবিক তাহার চাবি যে কোথায় তাহা কেহই জানিত না, রামবাবুর সতর্কতা অসীম। নিরুপায় পুত্রেরা ভাবিত—এখন না হোক, একদিন সিন্দুকের রহস্য-উদ্ধার হইবেই পিতার মৃত্যুর পরে।

সেই বহু প্রতীক্ষিত শুভদিন আজ সমাগত। পুত্রগণ সিন্দুক জড়াইয়া পড়িয়া আছে। কিন্তু চাবি কোথায়? কেহই জানে না। কাহাকেও ছাড়িয়া কেহ খুঁজিতে যাইতে রাজি নয়—কি জানি অপরে কি করিয়া বসে। কাজেই অধিকার সাব্যস্ত করিয়া সিন্দুক জড়াইয়া পড়িয়া থাকা ছাড়া আর উপায়ন্তর নাই। হয় তো এমনি করিয়া পড়িয়া থাকিয়াই শেষ পর্য্যন্ত তাহাদের প্রায়োপবেশনে মরিতে হইত, দিনে দিনে, তিলে তিলে। এমন সময়ে গভীর রাত্রে শ্মশানবন্ধুগণ ফিরিয়া আসিয়া প্রকাণ্ড একটা চাবি পুত্রদের উদ্দেশ্যে ছুঁড়িয়া দিল,—বলিল—কর্ত্তার কোমরে ছিল। পুত্রগণ চাবি লুফিয়া লইয়া দরজা বন্ধ করিয়া দিয়া গা-ঝাড়া দিয়া দাঁড়ইল।

তখন সেই গভীর রাত্রে ক্ষীণ দীপালোকমাত্র সহায়ে রামবাবুর চারিপুত্র বহুকালের রহস্য-উদ্ধারে প্রবৃত্ত হইল। তালায় চাবি ঘুরাইতেই খট্ করিয়া শব্দ করিয়া দুর্জ্জয় তালা খুলিয়া গেল। চার জনে মিলিয়া আট হাতের শক্তিতে সিন্দুকের গুরুভার ঢাকনা তুলিল এবং সকলে একসঙ্গে দীপালোক তুলিয়া ভিতরে তাকাইল। সিন্দুক শূন্য! কোথাও কিছু নাই! নাঃ এ তাদের চোখের ভ্রম ছাড়া আর কিছু নয়। চারিজন ভিতরে নামিয়া পড়িয়া ডুবারি যেমন করিয়া রত্ন সন্ধান করে

তেমনি করিয়া হাতড়াইয়া মরিতে লাগিল। সত্যই কোথাও কিছু নাই। এমন সময়ে একখানা কাগজের টুকরা দেখিতে পাইল। চারজনে সেখানা লুব্ধের মতো লইয়া বাহিরে আসিল। ছোট্ট একখানা কাগজের চিরকুট। দীপালোকে দেখিল—তাহাতে পিতার হস্তাক্ষর। চার পুত্র একসঙ্গে চার-কণ্ঠস্বরে তাহা পাঠ করিল। কাগজে রাম বাবুর হস্তাক্ষরে লিখিত—'বাপু সকল, আমার মৃত্যুর পরে সিন্দুক খুলিলেই দেখিতে পাইবে সিন্দুক শূন্য। সিন্দুক যেমন, আমার অদৃষ্টও তেমন—দুইই শূন্য। কিন্তু বুদ্ধি একেবারে শূন্য নয়। দেখনা, শূন্য সিন্দুক লইয়া কেমন আসর জমাইয়া গেলাম। এখন তোমরা যদি বুদ্ধিমান হও তবে ইচ্ছা করিলে আমার সুনাম ও ধনগৌরব বজায় রাখিতে পারো। তোমাদের কাজ শুধু ধনাপবাদ পরিপাক করা। সব অপবাদের প্রতিবাদ করবে—কেবল ধনাপবাদ ছাড়া। তুমি যে ধনী, অপরের এই বিশ্বাসই প্রকৃত সম্পদ। ইহাকে রক্ষা করিতে সামান্য একটুখানি বুদ্ধি ও কাণ্ডজ্ঞান ছাড়া আর কিছুরই প্রয়োজন নাই। প্রমাণ—আমার সিন্দুক। তোমরা ধনী—অপরের মনে এই বিশ্বাস আমি স্থাপন করিয়া গেলাম। ইহাই তোমাদের একমাত্র পৈত্রিক সম্পত্তি। এখন ইহাকে রক্ষা করা বা না করা তোমাদের দায়িত্ব। পিতার কর্তব্য আমি পালন করিয়া গেলাম। ইতি নিঃস্ব কিন্তু ধনাপবাদগ্রস্ত পিতা।"

চারিপুত্র পিতার পত্র পড়িয়া মূঢ়ের মতো বসিয়া নীরবে চুল ছিঁড়িতে লাগিল। কেবল জ্যেষ্ঠের মাথায় সুবৃহৎ টাক বলিয়া সে কনিষ্ঠের চুল ছিঁড়িতে থাকিল। ধনতত্ত্ব সম্বন্ধে চরম কথা রামবাবুর পত্রে থাকা সত্ত্বেও পুত্রদের মনে পিতার সম্বন্ধে যে-সব অব্যক্তভাব উদিত হইতে লাগিল তাহা প্রকাশ না করাই শ্রেয়ঃ—কারণ জগতে এখনো পিতৃভক্ত পুত্রের অভাব ঘটে নাই।

# নীলমণির স্বর্গলাভ

১

[ সাঁওতাল পরগণায় জয়ন্তী নদীর-ধারে শুয়া পাহাড়ের কোলে কোলে, বাতাস যেখানে মহুয়ার মধু-গন্ধে মদির ·সেখানে ছিল একজনের জন্মভূমি ·কিন্তু সে জানতো না ··তার জ্ঞান যখন হয় সে তখন শহরের দাসত্ব-শৃঙ্খলে বাঁধা শৃঙ্খলের শব্দেই তার জীবন গড়ে ওঠে· সব শৃঙ্খলিত জীবের মত তারও হয়ত ধারণা হয়ে যায়, শৃঙ্খল নিয়েই বুঝি সে জন্মেছে··· তার পর একদিন এল বন্যা ভেসে গেল সব···ভেসে গেল সে ·সেই সঙ্গে ভেসে গেল তার শৃঙ্খল···সে জাগলো, যেন নতুন জীবনে, আবার সেই জয়ন্তী নদীর ধারে শুয়া পাহাড়ের কোলে, বাতাস যেখানে মহুয়ার গন্ধে মদির ·জীবনের পর সেই কি স্বর্গ? কিন্তু তবু সে-স্বর্গ-বাসের মধ্যে অন্তরে কিসের যেন বাথা কাঁটার মত ফোটে? কি সে?

ব্যঙ্গসুনিপুণ শিল্পী ব্যঙ্গ করতে গিয়ে বেদনায় ভরে উঠে এই প্রশ্নের উত্তর দিয়েছেন · এ-প্রশ্ন আর উত্তর নীলমণির জীবনেও যেমন সত্য··· ·আপনার আমার জীবনেও তেমন সত্য···

নীলমণি আর আমাদের মধ্যে যদিও অরণ্যের ব্যবধান কিন্তু কতটুকু এ ব্যবধান? ]

'ডুগ্, ডুগ্, ডুগ্'—নীলমণির বাপ পথ দিয়া ডুগডুগি বাজাইয়া চলিয়াছে। পাড়ার ছেলেরা ভীড় করিয়া আসে, গ্রামের কুকুর ঘেউ ঘেউ করিয়া সাড়া দেয়—কাছে ঘেঁসিতে সাহস করে না, দূর হইতেই প্রতিবাদ জানায়।

ছেলেদের মধ্যে সাহসীরা আগাইয়া আসিয়া বলে—খেলা দেখাও। নীলমণির বাপ একবার তাহাদের হাতে কিছু আছে কিনা দেখিয়া লইয়া বলে—পয়সা কোথায়? কথাটা ছেলেদের ভালো লাগে না—তাহারা চুপ করিয়া থাকে। নীলমণির বাপ একটু অগ্রসর হইয়া যাইতেই তাহারা ছোট্ট করিয়া একটা ঢিল ছোঁড়ে। নীলমণির বাপ জানিতেও পায় না—কিন্তু নীলমণি মুখ ফিরাইয়া ঘোঁৎ ঘোঁৎ করিয়া ওঠে, মুখ ঘুরাইয়া হাঁ করে, কয়েকটা দাঁত দেখা যায়। ছেলের দল ভয় পাইয়া পিছাইয়া যায়। কুকুরগুলাকে উৎসাহিত করে—কিন্তু কুকুরগুলা যে ছেলের দলের চেয়ে বেশি সাহসী এমন মনে হয় না, তাহারা ডাকিতে থাকে কিন্তু এগোয় না। ততক্ষণে নীলমণির বাপ অনেক দূরে চলিয়া যায়।

সে অঞ্চলের লোকে নীলমণির বাপের আসল নামটা ভুলিয়া গিয়াছিল—ভালুকটার নাম নীমমণি, তাই ভালুকওয়ালাকে নীলমণির বাপ বলিয়া ডাকিত। নীলমণির বাপ নীলমণিকে লইয়া গ্রামে গ্রামে খেলা দেখাইয়া বেড়াইত। কাঁধে তাহার ঝুলি, হাতে ডুগডুগি, পিছনে দড়িতে বাঁধা নীলমণি। সে মাথা নিচু করিয়া দড়ির টানে ধীরে ধীরে পা ফেলিয়া চলে। কিছুক্ষণ পরে পরেই মাটিতে উপুড় হইয়া পড়িয়া ধুঁকিতে থাকে—নীলমণি তখন দড়ি ধরিয়া দাঁড়ায়। ধমক মারিলে সে একবার আচ্ছা করিয়া মাটিতে গড়াগড়ি দিয়া উঠিয়া দাঁড়ায়—নীলমণির বাপ আবার চলিতে স্থরু করে।

এক একদিন খেলা বেশ জমে, অনেক রোজগার হয়। নীলমণির উপরে তার বাপ সেদিন খুব খুসী। তাকে একটা উইয়ের ঢিপির কাছে ছাড়িয়া দেয়। নীলমণি ঢিবি ভাঙিয়া মাটি খুঁড়িয়া উইয়ের বাসা উজাড় করিয়া খায়। পাখা-ওঠা উইগুলা উড়িয়া যায়—নীলমণি বৃথা আস্ফালন

করে, নীলমণির বাপ কতক কতক ধরিয়া নীলমণির মুখের কাছে ফেলিয়া দেয়। সে দেখিতে দেখিতে সব খাইয়া ফেলে। কিন্তু সবদিন সমান খেলা জোটে না, গাঁয়ের লোক গরীব, প্রতিদিন খেলা দেখিবে কেমন করিয়া। যেদিন সারা দিন ঘুরিয়া কিছু জোটে না, নীলমণির বাপ নীলমণির উপরে রাগ করে। উইয়ের ঢিবি-র পাশ দিয়া গেলেও তাহার উই খাওয়া হয় না। নীলমণি বাপের দৃষ্টি আকর্ষণ করিবার উদ্দেশ্যে দড়িতে একটু টান দেয়—নীলমণির বাপ তার চেয়ে জোর টান দিয়া দুইজনে অগ্রসর হইয়া যায়। এই ভালুক আর ভালুকওয়ালা ও অঞ্চলের লোকের অতি পরিচিত।

সাঁওতাল পরগণার জয়ন্তী নদীর ধারে গুয়াপাহাড়ী গ্রামে নীলমণির বাপের বাস। পূজার সময় হইতে সারা শীতকাল তাহার রোজগারের মরশুম। কাছেই ছোট একটা সহর। এই সময়টাতে সহরের শূন্য বাড়ীগুলি স্বাস্থ্যান্বেষীর ভিড়ে ভরিয়া যায়। নীলমণিকে লইয়া লোকটা তখন বেশ দুপয়সা রোজগার করে। ওই কয় মাসের রোজগারে তাহার সারাবছর চলিয়া যায়। নীলমণির বাপকে একেবারে অবিবেচক বলা চলে না—যার জন্যে তার এত রোজগার তাকে খাতির করিয়া চলে। বড় বড় শাদা কড়ির মোটা মালা নীলমণির গলায় পরাইয়া দেয়, মালার মাঝখানে ছোট একটা ঘুন্টি দোলাইয়া দিতেও ভোলে না, আর সাজিমাটি দিয়া তাহার লোমগুলি পরিষ্কার করিয়া ধুইয়া কাঠের কাঁকই দিয়া আঁচড়াইয়া দেয়। নিজের বেশভূষাতেও একটু পারিপাট্য করে। মাথার পাগড়িটা কাচিয়া নূতন করিয়া বাঁধে, হাত-কাটা কালো ফতুয়ার উপরে লাল-নীল পাথরের মালা পরিয়া নেয়। নীলমণির বাপ সাজ বদলাইতে বদলাইতে ভাবে—ভেক না হইলে কি ভিখ মেলে!

## ২

'ও ভালুক-ওয়ালা এদিকে এসো।' প্রাচিরে ঘেরা বড় বাড়ীটা থেকে এক বাবু ডাক দেয়। নীলমণির বাপ গেট দিয়া ঢুকিতে ঢুকিতে ভাবে বাবু এখানে নূতন, আমার নাম জানেন না। বাস্তবিক তাই। কলিকাতা অঞ্চল হইতে পূজার সময়ে মেদ-বহুল যে-সব ব্যক্তি এখানে স্বাস্থ্য-পরিবর্ত্তনের জন্ত আসে—এ বাবু তাহাদের অন্ততম।

নীলমণির বাপ প্রবেশ করিয়া একটা সেলাম করিয়া দাঁড়ায়।

বাবু শুধান—খেলা দেখাও, কত নেবে?

সে হাসিয়া বলে—হুজুরের কাছে আর বেশি কি চাইব, পাঁচ সিকে পয়সা দেবেন।

—পাঁচ সিকে—?

অবশেষে এক টাকায় রফা হইলে নীলমণির বাপ ডুগডুগি বাজাইতে সুরু করে—অমনি মহুয়া গাছের তলাটা ছেলেমেয়ে এবং জনতায় ভরিয়া যায়। তখন ভালুকওয়ালা নীলমণির দড়িতে একটা টান দেয়। নীলমণির চমক ভাঙে।

এতক্ষণ সে নাসারন্ধ্র বিস্ফারিত করিয়া অতি পরিচিত একটা গন্ধ গ্রহণ করিবার চেষ্টা করিতেছিল। মহুয়া গাছের গন্ধ। তাহার মনের মধ্যে বসন্তকালের কুয়াশার মতো অস্পষ্ট একটা অনুভূতি জমিয়া উঠিতেছিল—মহুয়া গাছ—মহুয়ার ফুল—নীল পাহাড়ের কাছে ঘন অরণ্য-যার তলা দিয়া প্রবাহিত মহিষাসুরের মুণ্ডের মতো কালো পাথর বাহির হওয়া স্বচ্ছ ধারার নদী। কিন্তু এভাব বেশিক্ষণ থাকিতে পারে না। তাহার কানে প্রবেশ করে—নীলমণি বড় বাবুকে সেলাম করো, এই বলিয়া একখানা লাঠি নীলমণির নখে গুঁজিয়া দেয়। নীলমণি খাড়া

হইয়া উঠিয়া খানিকটা অগ্রসর হইয়া মোটা বাবুটিকে উদ্দেশ করিয়া লাঠিখানা মাথায় ঠেকায়। নীলমণি বাবুদের আয়তন বিচার করিয়া বড়বাবু, ছোটবাবু চিনিতে শিখিয়াছে। বড়বাবু খুসী হইয়া একটা সিকি ছুঁড়িয়া দেন, তাহার ইচ্ছা করে সিকিটা কামড়াইয়া চূর্ণ বিচূর্ণ করিয়া ফলে—কিন্তু তখনই মনে পড়ে তাহা হইলে আজ আর উইয়ের ঢিপি খুঁড়িয়া খাওয়ার সুযোগ মিলিবে না।

নীলমণির বাবা আবার বলে—নীলমণি বউ কি করে শ্বশুর বাড়ী যায় দেখাও তো বাবা। রাণী মা শাড়ী দেবেন।

নীলমণি খাড়া হইয়া উঠিয়া ধীরমন্থরগতিতে চলিতে সুরু করে—পিতৃগৃহত্যাগ করিয়া যাইতে বধূর পা যেন চলিতেছেই না।

নীলমণির বাপ হাঁকে—আচ্ছা, নীলমণি এবারে দেখাও তো মেয়ে কি ক'রে বাপের বাড়ী আসে।

নীলমণি অমনি দ্রুতপায়ে তাড়াতাড়ি চলিতে থাকে। দর্শকগণ উচ্চৈস্বরে হাসিয়া ওঠে।

হঠাৎ নীলমণি উপুড় হইয়া পড়িয়া ধুঁকিতে থাকে। সকলে বলিয়া ওঠে ভালুকের জ্বর আসিয়াছে। ছেলেমেয়েরা সাহস পাইয়া কাছে আসিয়া দাঁড়ায়। বারান্দা হইতে রাণী মা নীলমণির বাপকে বলিয়া পাঠান।—ভালুকের গায়ের কয়েকটা লোম চাই—জ্বরের ধন্বন্তরি ঔষধ। পয়সার লোভে ভালুকওয়ালা নীলমণির লোম টানিয়া ছিঁড়িয়া পাঠাইয়া দেয়।

কিন্তু নীলমণি ব্যাপারটা কিছুই বুঝিতে পারে না। জ্বর আবার কি? তাহার প্রভুকে মাঝে মাঝে কয়েকদিন বিছানায় পড়িয়া থাকিতে দেখিয়াছে, তাহাই কি জ্বর? কিন্তু তাহার হইতে যাইবে কেন? সে নিস্তেজ হইয়া পড়িয়া অতীত জীবনের কথা ভাবিতে থাকে। স্বপ্নের

কুয়াসার মতো অস্পষ্ট অথচ সজীব একসার ছবি তাহার চোখের সমুখ দিয়া ভাসিয়া যায়। এক দিনের কথা মনে পড়ে, সে তখন ছোট, একটা শিয়ালের বাচ্চার চেয়ে বড় হইবে না, মায়ের পিছনে পিছনে যাইতেছিল, এমন সময়ে একটা শিয়ালে তাহাকে তাডা করে। সে নিরুপায় হইয়া মা-কে আহ্বান করিল, মা কয়েক ধাপ আগে ছিল। তারপরে যা কাণ্ড! মা যে এত ছুটিতে পারে—সে কি স্বপ্নেও জানিত! খাড়া হইয়া দাঁড়াইয়া, দাঁত বাহির করিয়া সে কি তাডা! বেচারা শিয়াল বেগতিক দেখিয়া একটা গাছে উঠিয়া পডিল। সেই হইল তাহার কাল। নীলমণির মা সোজা গাছে উঠিয়া শিয়ালটাকে ধরিল—দুটা জডাজডি করিয়া নীচে পড়িয়া গেল। কিছুক্ষণ পরে শিয়ালটার ছিন্ন ভিন্ন দেহখণ্ড ছাড়া আর কিছু অবশিষ্ট রহিল না। সে আজ কতদিনের কথা। কোথায় সে বন, মহুয়ার ফুলের নেশায় যাহার সমস্ত মুখ কিংশুক বর্ণে রক্তিম? কোথায় সেই পাহাড়, রাত্রে যেখানে শুকনো ঘাস আগুনে জ্বলে—আর দিনে যেখানে শিমুল আর পলাশে লাল? আর তাহার মনে পড়ে শীতের শেষে বনের মধ্যে ঝরা-পাতার উপর দিয়া সে চলিত, মচ্‌মচ্‌ শব্দ হইত, প্রত্যেক পদক্ষেপেই শঙ্কা হইত পিছনে যেন কে আছে! মুখ ফিরাইয়া দেখিত কেহ নাই, নিজের পায়ের শব্দ বুঝিয়া হাসিত। ভালুকের আবার হাসি? আচ্ছা মানুষগুলা এত নির্বোধ কেন? তাহারা ভাবে হাসি কান্নায় তাহাদের ছাড়া আর কাহারো অধিকার নাই। নির্বোধ ভালুকের মনের কথা বুঝিবে কি প্রকারে? আর নির্বোধ নয় তো কি? নতুবা তাহার চলাফেরা দেখিয়া এত আনন্দ পায় কেন? তাহার প্রভুকে এত পয়সা দেয় কেন? দেয় মন্দ নয়, তাহার প্রভু খুসী হয়, প্রভু খুসী হইলে তাহারও আহার জোটে ভাল। কিন্তু আর নয়। এখনি প্রভু খোঁচা দিবে।

নীলমণির বাপ বলে—ওঠো, বাপ, ওঠো।

নীলমণি গা-ঝাড়া দিয়া ওঠে। সেদিনের মতো খেলা সাঙ্গ করিয়া প্রচুর পয়সা, কাপড় লইয়া নীলমণির বাপ নীলমণিকে টানিয়া লইয়া প্রস্থান করে। ছেলেরা কিছুদূর পর্য্যন্ত পিছনে পিছনে আসে—কিন্তু পাড়ার কুকুরগুলো কিছুতেই সঙ্গ ছাড়িতে চায় না—ঘেউ, ঘেউ, রবে বিরক্ত করিতে থাকে। প্রভু যদি একবার ছাড়িয়া দিত, নীলমণি কুকুর-গুলাকে সেই শিয়ালের অবস্থা করিয়া ছাড়িত।

'ডুগ, ডুগ, ডুগ!' ডুগডুগি বাজাইতে বাজাইতে নীলমণির বাপ নীলমণিকে লইয়া জয়ন্তী নদীর হাঁটু জল পার হইয়া গ্রামান্তরে চলিয়া যায়।

জয়ন্তী নদীর ধারে গুয়াপাহাড়ী গ্রামে নীলমণির বাপের বাস ইহা আগেই বলিয়াছি। গ্রামখানি ছোট। গোয়ালা জাতীয় লোকের বাস। আম, কাঁঠাল, পেয়ারা, আতা গাছের সঙ্গে সরু সরু বাঁশের ঝাড়ও আছে। গ্রামের এক পাশে নীলমণির বাপের বাড়ী। মাটির দেয়ালে খড়ের ছাউনি। এক সময়ে তাহার গোটা দুই গোরু ছিল, এখন সেই গোয়াল ঘরে নীলমণি থাকে। নীলমণির বাপ নীলমণিকে লইয়া সফরে বাহির হয়, এক সঙ্গে দশ বারো দিন বাড়ী-ছাড়া থাকে—ফলে তাহার বাড়ী-ঘর ক্রমে হৃতশ্রী হইয়া পড়িতেছে। তাহার আর কেহ নাই।

বাড়ীর নীচেই জয়ন্তী নদী। বালি আর পাথরের একদিকে ক্ষীণ স্বচ্ছ জলের ধারা, কিন্তু হঠাৎ যেদিন বন্যা আসে, কোথা হইতে গেরুয়া জলের অজস্রতা নদী ও নদীর কূল ডুবাইয়া দিয়া গ্রামখানিকে লোপ করিয়া দিতে চায়। নীলমণির বাপের বাড়ীর মধ্যে জল ঢুকিয়া পড়ে,

নীলমণি ঘরের চালে গিয়া আশ্রয় লইয়া শঙ্কিত-চিত্তে জলের প্রলয়-চেষ্টা দেখিতে থাকে। এমনি এক বন্যার মুখে ভাসিতে ভাসিতে সে এই গ্রামে আসিয়া ঠেকিয়াছিল। সে আজ অনেক দিনের কথা। তখন সে শিশু। আর কিছু তাহার মনে পড়ে না। তাহার প্রভু তাহাকে ধরিয়া আনিয়া নিজের বাডীতে রাখে। গলায় ও নাকে দড়ি পরাইয়া দেয়। একটু বড হইলে তাহাকে নানারকম খেলা শিখাইতে আরাম্ভ করে। প্রথম প্রথম সে খুব মার খাইত। এ সব কথা তার বেশ মনে পড়ে। এখন আর মার খাইতে হয় না। সব খেলা শিখিয়া লইয়াছে।

ছুটির দিনে সে বাড়ীর উঠানে বসিয়া থাকে। সমুখে নদী। নদীর ওপারে মাঠ—ক্রমে উঁচু হইয়া দিগন্তের দিকে চলিয়া গিয়াছে—সেখানে নীল রঙের একটা পাহাড়। মাঠের মধ্যে এখানে ওখানে শাল, খেজুরের বন, দূরে দূরে ছোট গ্রাম—এপার হইতে আকাশের গায়ে প্রলম্বিত চিত্রপটের মতো দেখায়। নীলমণি চুপ করিয়া বসিয়া এই ছবি দেখে আর ওই পাহাডটাকে ভাবে তাহারি মতো একটা কালো ভালুক—কেবল আকার কিছু বডো। ওটারও কি এমনি প্রভু আছে? নিশ্চয়ই আছে। নতুবা কাহার ভয়ে সে একস্থানে নিশ্চল হইয়া পড়িয়া আছে? আর ওই বনটা? ওখানে হাওয়া যায় না? ওখানে নিশ্চয় মহুয়া গাছের আর অন্ত নাই! নীলমণি ভাবে একবার ওখানে যাইতে পারিলে খুব মজা হয়, আর লোকালয়ে ফিরিবে না। মহুয়া গাছের তলে তলে, শাল বনের ছায়ায় ছায়ায়, ঝরা পাতার উপরে মচ-মচানি শব্দ তুলিয়া সে সারাদিন কেবল উইয়ের ঢিবি খুঁজিয়া বেড়াইবে। আঃ একবার যদি কেবল ছাডা পাওয়া যায়।

নীলমণির বাপ সেদিন যেন কোথায় গিয়াছে। রাত্রেও ফিরিল না। সারারাত্রি অবিশ্রাম বৃষ্টি পড়িল। ফাল্গুন মাসে এমন বৃষ্টি কখনও

হয় না। নীলমণি সমস্ত রাত্রি গোয়ালঘরে বসিয়া বসিয়া ভিজিল। সকাল বেলাতেও বৃষ্টি থামিল না। এমন সময়ে একটা হৈ হৈ রৈ রৈ শব্দ উঠিল। বন্যা আসিতেছে। জলের শব্দ আর তার সঙ্গে মানুষের আর্ত্তরব—দুইয়ে মিলিয়া সে এক আতঙ্কজনক কোলাহল। গাঁয়ের লোকেরা যে যাহার গোরু-বাছুর, স্ত্রী-পুত্র লইয়া উঁচু ডাঙার দিকে ছুটিল। নীলমণির কথা কাহারো মনে পড়িল না। তাহার প্রভু বাড়ী-ছাড়া। অল্পক্ষণের মধ্যেই প্রবল বন্যার মুখে নীলমণি ভাসিয়া চলিল। দুই একবার সাঁতার দিবার চেষ্টা করিল। কিন্তু শেষে গা ছাড়িয়া দিয়া অনিবার্য্যের স্রোতে ভাসিয়া চলিল—অবশেষে এক সময়ে তাহার জ্ঞান লুপ্ত হইয়া গেল। তারপরে যে কি হইল—নীলমণি আর জানে না।

৪

নীলমণির জ্ঞান হইলে দেখিল সে এ কোথায় আসিয়া পড়িয়াছে? একি বাস্তব না তাহারি বহুদিনের কল্পনা? ঘনবদ্ধ—শাল, মহুয়া, হরিতকির বনস্পতি। মাটিতে শুক্‌না পাতার সুশ্রাব্য আস্তরণ বিছানো। পাতা-ঝরা শাল গাছের কঙ্কালগুলা সারি সারি দণ্ডায়মান। মহুয়ার গাছে অজস্র শাদা শাদা, গোল গোল, নধর মহুয়ার ফুল, শ্যামল পাতার ফাঁকে ফাঁকে বনদেবীদের নোলকের স্থূল মুক্তার মতো বাতাসে দুলিতেছে। পাশেই ছোট্ট একটুখানি নদী, জলের নীচের মাছগুলার প্রত্যেক গতিবিধি দেখা যায়। ও পারে পলাশে শিমুলে রাঙা। বনের মধ্যে যতদূর দৃষ্টি চলে—উইয়ের ঢিবির সারি। হরিতকির শাখায় শাখায় মধুর চাক। প্রথমে প্রথমে তাহার ভয় হইত—প্রভু বুঝি এখুনি আসিয়া পড়িবে—কিন্তু সে ভয়ও ক্রমে তাহার কাটিয়া গেল। আর আসিলেই

বা তাহাকে চিনিবে কেমন করিয়া? বন্যার তোড়ে তাহার দড়াদড়ি, গলার মালা সব কোথায় ভাসিয়া গিয়াছে। নীলমণির একবার সন্দেহ হইল সে বাঁচিয়া না মরিয়া আর কোন পৃথিবীতে আসিয়া পড়িয়াছে?

একদিন ঘুম হইতে পরিচিত গন্ধ পাইয়া জাগিয়া উঠিল—দেখে তাহার চারদিকে এক পাল ভালুক—তাহাকে ঘিরিয়া দাঁড়াইয়া গন্ধ শুঁকিয়া তাহার পরিচয় লইবার চেষ্টা করিতেছে। নীলমণি ভাবিল—ইহারা কি জীবিত না তাহার মতই মরিয়া স্বর্গে আসিয়াছে? সে আর কিছু না বলিয়া উঠিয়া দাঁড়াইল এবং তাহাদের দলে মিশিয়া চলিতে সুরু করিল।

তাহারা এক হরিতকি বনের মধ্যে প্রবেশ করিল। সেখানে অনেকগুলি মৌচাক ছিল। গোটা দুই ভালুক গাছে চড়িয়া কয়েকটা মৌচাক ভাঙ্গিয়া ফেলিয়া দিল। তখন সকলে মিলিয়া সেই-চাকগুলি চুষিয়া খাইল—নীলমণিও একটা খাইল। তারপরে তাহারা মহুয়া গাছের তলে গিয়া ঝরা মহুয়ার ফুল পেট ভরিয়া খাইল। তখন সকলের মাথায় মধুর আর মহুয়ার নেশা চড়িয়াছে। তাহারা বনের মধ্যে মধ্যে বৃত্তাকারে দাঁড়াইয়া নাচিতে সুরু করিল—পায়ের তলাকার শুক্‌নোপাতা নাচের তালে তালে ঝঙ্কার দিতে লাগিল। নীলমণির এবার নিশ্চিন্ত বিশ্বাস হইল সে মরিয়া স্বর্গে আসিয়াছে—স্বর্গ ছাড়া এত সুখ কোথায়? স্বর্গ সুখ ভোগ করিতে করিতে এক একবার প্রভুর কথা তাহার মনে পড়িয়া যাইত। প্রভু মরিয়া এখানে আসিলে তাহাকে একবার তাহার ঐশ্বর্য্যটা দেখাইয়া দিত। কিন্তু তখনি আবার মনে পড়িয়া যাইত—প্রভু মরিলে তো এখানে আসিতে পারিবে না—সে মানুষের স্বর্গে যাইবে—এ যে ভালুকের স্বর্গ। নিজের ঐশ্বর্য্য দেখাইতে পারিবে না বলিয়া তাহার একটু দুঃখ হইত, নাচের তাল কাটিয়া যাইত, আর সকলে বুঝিতে

পারিত না, সে কেন এমন অন্যমনস্ক হইয়া যায়। তাহারা তাহাকে হুঁসিয়ার করিয়া দিত। নীলমণি সচেতন হইয়া উঠিয়া আবার নাচে যোগ দিত। মহুয়া আর মধুর নেশায় তাহার এই একটি মাত্র দুঃখ ডুবিয়া যাইত। শুকনা পাতা ঝঙ্কার দিত, গাছের পাতা বাতাসে সঙ্গত করিত—ওই একটা মাত্র দুঃখকে ডুবাইয়া দিতে এত আয়োজন আবশ্যক। স্বর্গের সুখের পাত্রও কি তবে সত্যসত্যই নিরন্ধ্র নহে!

# ভূতপূর্ব্ব

[ লেখকের খ্যাতিনাশক একটি একাঙ্ক নাটিকা ]

প্রধান চরিত্র

স্বামী

স্ত্রী

ভূতপূর্ব স্বামী

বন্ধু

স্থান—কলিকাতা

কাল—যুদ্ধোত্তর পর্ব

## প্রথম দৃশ্য

[ একটি ড্রয়িং রুম। খানকতক চেয়ার ও সোফা দিয়া সাজানো। বিস্তৃত বর্ণনার প্রয়োজন নাই। কলিকাতার যে কোন রাস্তা দিয়া চলিতে চলিতে খোলা জানালা দিয়া যেমন চোখে পড়ে সেই রকম। দেয়ালের একদিকে একটি ঘড়ি, অন্যদিকে একখানা ছবি—খুব সম্ভবত কাহারো ফটোগ্রাফ কিন্তু নিশ্চয় বুঝিবার উপায় নাই—কারণ ছবি-খানার মুখ দেওয়ালের দিকে—উল্টাপিঠ দৃশ্যমান। ঘরটি শূন্য। ]

[ বাড়ীর ভিতর হইতে একজন ব্যক্তির প্রবেশ। সেই ব্যক্তি অর্থাৎ নাট্য ব্যাপারে স্বামী বলিয়া পরিচিত। ]

স্বামী—নাঃ, ছবিখানা আবার উল্টিয়ে রাখ্‌লে কে ? এই গোপাল !

গোপাল বা ভৃত্য—বাবু !

স্বামী—ছবিখানা উল্টিয়ে রাখলো কে?

গোপাল—আজ্ঞে, আমি।

স্বামী—তুই রাখতে গেলি কেন? তোকে নিষেধ করিনি। আর কখ্খনো ও ছবিতে তুই হাত দিবি না। বুঝ্লি!

গোপাল—বুঝলাম। তবু ছবি উল্টিয়ে যাবে।

স্বামী—কেমন করে? না ছুঁয়ে তুই ছবি ওল্টাস কেমন করে?

গোপাল—আমি তো ওল্টাই না।

স্বামী—তবে কেন বল্লি যে তুই ছবি উল্টিয়েছিস্?

গোপাল—দোষ হ'লেই মনিবে ধরে নেয় যে চাকরে ক'রেছে—তাই আগে থেকেই স্বীকার করে নিলাম।

স্বামী—তবে ছবি ওল্টালো কে?

[ স্ত্রী অর্থাৎ পূর্ণিমার প্রবেশ ]

স্ত্রী—ওকে মিছিমিছি ধমকাচ্ছো কেন?

স্বামী—ধমকাবো না? ছবি ওল্টালো কে?

স্ত্রী—আমি।

স্বামী—তুমি! কেন আবার ওল্টাতে গেলে? তোমাকে কতবার নিষেধ করেছি।

স্ত্রী—গোপাল তুই যা।

[ গোপালের প্রস্থান।

না উল্টিয়ে করি কি! আমি ও-ছবি দেখতে পারি না।

স্বামী—দেখতে পারো না! কেন? আমার বন্ধুর ছবি, আমার ঘনিষ্ঠতম বন্ধু ছিল সে—

স্ত্রী—আমার যে—

স্বামী—থাক্, থাক্।

স্ত্রী—তুমি যেমন সে কথা শুনতে চাও না, আমিও তেমনি ও-ছবি দেখ্‌তে পারি না।

স্বামী—আমার বন্ধু বলেই না হয় দেখ্‌লে—

স্ত্রী—তোমরা সব পারো—তোমরা পুরুষ। আমরা মেয়েরা পারি না। অতীতকে যখন আমরা বর্জন করি, নিঃশেষে করি। অতীতের জের বর্তমানের মধ্যে টেনে চলবার শক্তি আমাদের নেই।

স্বামী—সে তো মৃত।

স্ত্রী—থাক্, থাক্, চুপ করো। মানুষ যায় বলে কি স্মৃতিও যায়! ফুল ফেলে দিলেও রুমালে তার গন্ধ থাকে।

স্বামী—সেই গন্ধ বলেই ওই ছবিখানাকে নাও না কেন?

স্ত্রী—তর্ক ক'রে সব বোঝানো যায় না।

স্বামী—তবে কাজেই প্রবৃত্ত হওয়া যাক্।

[ ছবিখানা উল্টাইতে প্রবৃত্ত ]

স্ত্রী—দাঁড়াও, দাঁড়াও, আগে আমি যাই।

[ প্রস্থান।

স্বামী—মেয়েমানুষ! মেয়েমানুষ!

[ ছবিখানা সোজামুখে স্থাপন করিতেই সামরিক পোষাক পরিহিত একজন সুপুরুষ যুবকের চেহারা দৃশ্যমান হইল ]

ব্রেভ বয়। ডায়েড এ হিরোজ ডেথ্।

[ সম্মুখের দ্বার দিয়া এক ব্যক্তির প্রবেশ ]

সেই ব্যক্তি অর্থাৎ বন্ধু—কি হে হ্যামলেটের মতো আপন মনে ছবিখানার দিকে তাকিয়ে কি বক্‌ছ?

স্বামী—বলছি—'লুক এট্ দ্যাট্ পিকচার এণ্ড লুক এট্ দিস্'—

[ দিস্ বলিয়া নিজেকে দেখাইল ]

বন্ধু—সে তো আমি বল্‌বো তোমাদের দু'জনকে দেখিয়ে—আর পূর্ণিমা শুনবে।

স্বামী—শুনবে? একবার শোনাতে যেয়ো তোমার বান্ধবীকে।

বন্ধু—কেন?

স্বামী—পূর্ণিমা ওই ছবিখানা কিছুতেই সহ্য করতে পারে না। যতবার আমি সোজা করে রাখি, সে উল্টিয়ে দেয়।

বন্ধু—'মরিয়া হবে জয়ী আমার পরে
এমনি করিয়াছ ফন্দি।'

স্বামী—অথচ আমি ওর ছবিখানা ঘর থেকে সরাই কি ক'রে। এমন বন্ধু আর পাবো না।

বন্ধু—সে কথা একশ'বার। বেঁচে থাকতে তোমাকে ভালোবাসতো আর মরবার পরে সর্বস্ব দিয়ে ফেলেছে, বাড়ী ঘর, টাকাকড়ি মায়··

স্বামী—থাক্, থাক্, ওটা আর নাই বল্‌লে। পুরুষোত্তম যখন বর্মা ক্যাম্পেনে যাত্রা করে, আমার ছোট একখানা ছবি চেয়ে নিয়েছিল আর বলেছিল—এ ছবি তোমার বরাবর আমার সঙ্গে থাক্‌বে। জাপানীদের হাতে পড়ি তো এই ছবিসুদ্ধই পড়বো। ওদের বলবো—এ হচ্ছে গিয়ে লর্ড বুদ্ধ'র ছবি। বুদ্ধভক্ত বলে ছেড়ে দিতেও পারে। কিন্তু আর একটা প্রতিশ্রুতি দিয়েছিল সেটা তো এখনও পালন করলো না।

বন্ধু—ও—সেই মৃত্যুর পরে—

স্বামী—হাঁ, মৃত্যুর পরে দেখা দেওয়ার কথা। সে বলেছিল আমার যদি

যুদ্ধক্ষেত্রে মৃত্যু ঘটে তোমাকে দেখা দেবো। থিওজফিতে ওর খুব বিশ্বাস ছিল।

বন্ধু—যতো সব বুজরুকি—

স্বামী—না, না। আমি সেদিন ডক্টর দত্তর কাছে গিয়েছিলাম—বাঙলা দেশের সব চেয়ে বড় থিওজফিষ্ট। তিনি সব শুনে বললেন, থিও-জফিতে বিশ্বাসীর মৃত্যুর পরের কথা তো কখনো মিথ্যা হয় না। তার মৃত্যু সংবাদ মিথ্যা। আমি মিলিটারী বিভাগের নিজস্ব সংবাদ দেখালাম। তিনি শুনে বল্‌লেন—প্রব্‌লেমটা আমি ভেবে দেখ্‌বো। আজ তাঁর কাছে যাবার কথা আছে। চলো না।

বন্ধু—পূর্ণিমাও কি সঙ্গে যাবে ?

স্বামী- হাঁ, তাকে অনেক ব'লে ক'য়ে রাজি করেছি।

বন্ধু—চলো জীবনে অনেক 'জফি' দেখেছি, এবারে থিওজফি দেখে আসি। কিন্তু ডক্টর দত্তর কথাই সত্যি। থিওজফিষ্টদের মৃত্যুর পরের কথাই মিথ্যা হয় না।

স্বামী—তার মানে ?

বন্ধু—মৃত্যুর আগের কথা সম্বন্ধে তিনি কোন নিশ্চয়তা দেন নি।

স্বামী—তুমি চিরকালই 'সিনিক' থেকে গেলে। এ হচ্ছে বিয়ে না করবার ফল—

বন্ধু—সবাই বিয়ে করলে পরকীয়াসাধনা করবে কে ?

স্বামী—স্বকীয়া থাক্‌লে তবে তো পরকীয়ার মর্ম বোঝা যায়।

বন্ধু—কোন কোন সৌভাগ্যবানের অদৃষ্টে একদেহে পরকীয়া স্বকীয়ার মিলন ঘটে।

স্বামী—আঃ চুপ করো। চলো যাওয়া যাক্‌। পূর্ণিমা ! আমরা আস্‌ছি।

[ দুজনের ভিতরের দিকে প্রস্থান। ]

[ ঘর নির্জন হইল কিন্তু শূন্য হইল না। বিকালের আলো তেরছা-ভাবে জানালা দিয়া আসিয়া মেঝেতে পড়িয়া লোহার শিকের কালো ডোর-টানা আলোছায়ার গেরুয়া বিছাইয়া দিল। ঘড়ির কাঁটা দুটা সুদখোর বৃদ্ধের শীর্ণ আঙুলের মতো প্রত্যেকটি মুহূর্ত্তটিকে বাজাইয়া লইতে লাগিল। আর নির্জন ঘর নিস্তব্ধ বাদ্যযন্ত্রের নীরবতা লইয়া পড়িয়া রহিল। অন্ধকার আর একটু ঘনাইয়া আসিলে গোপাল ও তাহার সঙ্গে পাশের বাড়ির এক ভৃত্য প্রবেশ করিল। ]

গোপাল—নে একটা সিগারেট খা।

রাখাল ( পাশের বাড়ীর ভৃত্য )—এ যে দামী জিনিষ।

গোপাল—তুই কি ভাবছিস। বাবুরা কি যে-সে জিনিস খেতে পারে?

রাখাল—তোর বেড়ে চাকরি ভাই।

গোপাল—চাকরি মন্দ নয়, কিন্তু থাকতে ইচ্ছে নেই।

রাখাল—কেন, এমন সুখের চাকরি ছাড়বি কেন?

গোপাল—কি জানি ভাই, কর্ত্তা-গিন্নির ভাব বড ভাল নয়।

রাখাল—কেন?

গোপাল—এই যে ছবিখানা দেখছিস—এই নিয়েই যত গণ্ডগোল। বাবু ছবিখানার দিকে হাঁ করে তাকিয়ে বিড়বিড় ক'রে বকে। আবার গিন্নি-মা ছবিখানার দিকে তাকিয়ে চোখের জলে বুক ভাসিয়ে দেয়।

রাখাল—ছবি কার?

গোপাল—কি জানি কার? বাবু রাখে সোজা করে। মা দেয় উল্টিয়ে। আর দু'জনেই আমাকে বকে কেন তুই উল্টিয়ে রাখলি, কেন তুই সোজা ক'রে রাখলি।

রাখাল—এ যে মিলিটারি লোক। যুদ্ধে গিয়েছে, বেঁচে আছে না মারা গিয়েছে?

গোপাল—কি জানি! আমি আবার রাত্রে এই ঘরে শুই—ভয় হয় কখন ভূত হ'য়ে এসে চেপে ধরে!

রাখাল—ধরে তো তোর কর্তা-গিন্নিকে ধরবে, চাকর-বাকরকে ধরতে যাবে কেন? ভূতের নজর মানুষের নজরের চেয়ে উঁচু।

গোপাল—না ভাই, দে একটা চাকরি খুঁজে।

রাখাল—চাকরির তো অভাব ছিল না—যুদ্ধ থেমেই যত গোল বাধিয়েছে! যুদ্ধ আর কিছুদিন চল্‌লে ভদ্রলোকগুলোকে একবার দেখে নিতাম।

গোপাল—ওই বুঝি বাবুরা এলো—চল্‌।

[ দুইজনের প্রস্থান। বাহিরের দ্বার খুলিয়া দিতে স্বামী, স্ত্রী ও বন্ধুর প্রবেশ। ]

স্বামী—কেমন ইম্‌প্রেসড্‌ হয়েছ কি না—ডক্টর দত্তকে দেখে?

বন্ধু—হাঁ, লোকটা ট্যালেণ্টেড্‌ বটে—তাতে সন্দেহ নেই।

স্বামী—ট্যালেণ্টেড্‌! কত বড় স্পিরিচুয়ালিষ্ট দেখ্‌লে না! হিমালয়ের গুহায় যে সব মহাপুরুষ থাকেন, তাঁদের সঙ্গে ওঁর কথাবার্তা চলে।

বন্ধু—প্রমাণ অবশ্য নেই।

স্ত্রী—আবার প্রমাণ কাকে বলে? আপনার সামনেই তো ধ্যানস্থ হলেন—অমনি মুখ দিয়ে কত জ্ঞানের কথা বেরুতে লাগ্‌লো।

বন্ধু—ওকে কি প্রমাণ বলে?

স্ত্রী—শুনলেন না যে মৃত ব্যক্তিদের সঙ্গে ওঁর নিয়ত আলাপ-আলোচনা চলে! কয়েকদিন আগে লর্ড কিচনার এসেছিলেন, তিনি বলে গেলেন—কোন ভয় নেই, মিত্রপক্ষের জয় অবশ্যম্ভাবী।

স্বামী—অত কথায় কাজ কি? পুরুষোত্তম সম্বন্ধে কি বললেন, এরই মধ্যে ভুলে গেলে?

স্ত্রী—তিনি বল্‌লেন যে, উনি কাল রাত্রে ওঁকে দেখা দিয়ে বলে গিয়েছেন

যে, উনি 'সেভেন্থ প্লেন'-এ আছেন। আমরা তাঁকে ডাকলেই দেখা দেবেন।

বন্ধু—তারও তো প্রমাণ আবশ্যক।

স্বামী—প্রমাণ তো আমাদের হাতেই। এসো না এই নির্জন ঘরে ব'সে তিনজনে তন্ময় হ'য়ে তার কথা ভাবা যাক্। অবশ্য দেখা দেবে।

বন্ধু—মন্দ কি, দেখাই যাক্ না কি হয়!

[ তখন দরজা বন্ধ করিয়া দিয়া ঘরের আলো নিভাইয়া দিয়া খোলা জানালার কাছে বসিয়া বাহিরের দিকে তাকাইয়া পুরুষোত্তম বা যাহা'র ফটোগ্রাফ তাহার কথা ভাবিতে সুরু করিল। ]

স্বামী—উঁহু, চোখ বুঁজতে হবে। একেবারে তন্ময় হ'য়ে যাওয়া চাই—অন্য কথা ভাবলে চলবে না।

[ সকলে চোখ বুঁজিয়া নীরব ]

স্ত্রী—আমি যেন সেভেন্থ প্লেনের আভাস পাচ্ছি।

স্বামী—ডাক্তার দত্ত সত্যিই বলেছেন যে, মেয়েদের তন্ময় হবার শক্তি বেশী।

বন্ধু—সেভেন্থ প্লেন কি রকম?

স্ত্রী—অনেকটা ছাঁচি কুমড়োর মতো!

[ আবার সকলে নীরব ]

স্বামী—নাঃ, আমি 'ফিফথ্ প্লেনে'র বেশী কিছুতেই উঠ্‌তে পারছি না।

বন্ধু—সেটা আবার কি রকম?

স্বামী—অনেকটা নালি গুড়ের মতো। তোমার কিছু মনে হচ্ছে না?

বন্ধু—আমার কেবলি ধোঁকার ডালনার কথা মনে পড়ছে।

স্বামী—ওটা সেকেণ্ড প্লেন!

[ আবার সকলের মুদ্রিত চক্ষু নীরবতা ]

[ হঠাৎ স্ত্রী চোখ খুলিয়া জানালার দিকে তাকাইয়া চমকিয়া উঠিল ]

স্ত্রী—ও কে ? ও কে ?

বন্ধু ও স্বামী—একি ! একি ! বলেছিলাম থিওজফি মিথ্যা হতে পারে না ! এসেছে ! এসেছে !

[ জানালার বাহিরে দীপালোকে পুরুষোত্তম দণ্ডায়মান—সামরিক পোষাকে যেমন ছবিতে আছে । ]

স্বামী—কোন্ প্লেনে ছিলে ভাই ?

পুরুষোত্তম—শিঙাপুরে !

স্বামী—না, না, তার পরে ?

পুরুষোত্তম—ওখানেই বরাবর ছিলাম ।

স্বামী—আমরা স্পিরিচুয়্যাল প্লেনের কথা বলছি—অর্থাৎ মৃত্যুর পরে ।

পুরুষোত্তম—( হাসিয়া উঠিয়া ) গবর্ণমেণ্ট ভুল খবর দিয়েছিল—আমি মরিনি । পূর্ণিমাকে বিধবার বেশে দেখবো আশঙ্কা করেছিলাম—শাঁখাশাড়ি না ছেড়ে ভালই করেছে ! আগে দরজা খুলে দাও ।

স্ত্রী—মা-গো ! (বলিয়া মূর্ছিতা হইয়া পড়িয়া গেল । )

স্বামী—পুরুষোত্তম তুমি বেঁচে ! কি সর্বনাশ !

বন্ধু—নাঃ, থিওজফি কখনো মিথ্যা হতে পারে না । দেখা মিল্লো শেষ পর্য্যন্ত ।

[ বন্ধু উঠিয়া দরজা খুলিয়া দিল—পুরুষোত্তম ঘরে প্রবেশ করিয়া বলিল— ]

পুরুষোত্তম—তিন বৎসর পরে বাড়িতে ফিরলাম—'হোম সুইট হোম ।'

বন্ধু—ইনডীড্ ! সুইটনেস্ অব্ এ সুগার কোটেড পিল !

[ সকলে নির্বাক, বিস্মিত ]

## দ্বিতীয় দৃশ্য

[ বন্ধুর বাড়ির ড্রয়িং রুম। বন্ধু পুরষোত্তম অর্থাৎ ভূতপূর্ব স্বামী এবং তাহার উকিল ]

ভূতপূর্ব স্বামী—আই ওয়াণ্ট মাই ওয়াইফ ব্যাক। দ্যাট ইজ পজিটিভ। আইনের সাহায্যে হয় উত্তম, নতুবা আমি আইন লঙ্ঘন করতে দ্বিধা করবো না। গত তিন বছর ধরে খুন করবার শিক্ষা পেয়েছি, খুন করবার জন্ত উৎসাহ পেয়েছি—এই যে আমার বুকে রঙীন ফিতে দেখছেন, জানেন এ কিসের জন্য? জঙ্গলের মধ্যে হঠাৎ তিনজন জাপানীকে দেখ্‌তে পেলাম। তারা আমাকে দেখতে পাবার আগেই আমি তিনজনকে সাবাড় ক'রে দিলাম। তারই পুরস্কার এই ফিতে। এতদিন পরের রাজ্য ফিরে পাবার জন্তে লড়েছি—এবারে দরকার হ'লে নিজের স্ত্রীকে ফিরে পাবার জন্তে লড়বো।

উকিল—কিন্তু সেটা বে-আইনী।

ভূতপূর্ব—বে-আইনী! শহরে ব'সে আপনারা আইনের এক মূর্তি দেখেছেন। আমরা জঙ্গলে জঙ্গলে ঘুরে জঙ্গুলে-আইন শিখেছি। সেখানে প্রাণ বাঁচাতে গেলে হত্যা, আশ্রয় নিতে গেলে হত্যা, খাদ্য-সংগ্রহ করতে গেলে হত্যা! সে অভ্যাস কি এত সহজে ভুলতে পারি!

উকিল—কিন্তু তার প্রয়োজন হবে না। আইন-সঙ্গত উপায়েই আপনি আপনার স্ত্রীকে ফিরে পেতে পারেন।

ভূতপূর্ব—আচ্ছা উকিলবাবু, ভারতরক্ষা বিধান প্রয়োগ করা চলে না?

উকিল—সে মকরধ্বজের যে কিসে প্রয়োগ চলে না তা জানি না। কিন্তু অত উৎকট ঔষধের দরকার হবে না। আপনার স্ত্রীর দ্বিতীয়-বিবাহ সিভিল-এ্যাক্ট অনুসারে হ'য়েছে। এখন আপনি ফিরে এসেছেন—এই গ্রাউণ্ডেই পরের বিবাহ বাতিল হ'য়ে যাবে।

ভূতপূর্ব—তার দ্বিতীয় পক্ষের স্বামী যদি 'কনটেষ্ট' করে ?

উকিল—মামলা চল্‌বে, কিন্তু আপনি জিতবেন নিশ্চয়।

বন্ধু—কিন্তু স্ত্রী যদি আপত্তি করে ?

উকিল—তাতে ডিভোর্স পেতে বাধা হবে না। অবশ্য এঁর সঙ্গে ঘর-করা না-করা তাঁর ইচ্ছা।

বন্ধু—এ-রকমক্ষেত্রে স্ত্রীর মতামত একবার নেওয়া দরকার।

ভূতপূর্ব—কেন আমি জাপানীদের হাতে মরলাম না !

বন্ধু—তাতে ঘটনার জটিলতা কমে যেতো, কিন্তু আপনার কোন লাভ হ'ত মনে হয় না।

ভূতপূর্ব—আর এতেই বা আমার কি লাভ হ'ল ?

বন্ধু—ক্ষতিই বা কি হ'ল ? আপনার বাড়ি-ঘর টাকাকড়ি সবই তো ফিরে পেয়েছেন।

ভূতপূর্ব—কিন্তু স্ত্রী ?

উকিল—আর একটি বিয়ে করুন !

বন্ধু—কিন্তু আমার পরামর্শ যদি শোনেন, তবে আর বিয়ে করবেন না।

ভূতপূর্ব—কেন ?

বন্ধু—এক কলসী জল মাথায় বহন করলে কিছুক্ষণের মধ্যেই ঘাড়ে ব্যথা ধ'রে যায়—কিন্তু এক সমুদ্র জলে ডুব দিন—কোন ভার নেই। বিবাহ এক কলসী জল; বন্ধুত্ব অগাধ সমুদ্র—তাতে ভার নেই, দায়িত্ব নেই—আছে অবাধ বিহারের মুক্তির আনন্দ।

ভূতপূর্ব—তাই বুঝি আপনি বিবাহ করেন নি ?

বন্ধু—ঠিক ধরেছেন।

ভূতপূর্ব—কিন্তু সমুদ্র আপনাকে চিরকাল বিহারের অধিকার দেবে কেন ?

বন্ধু—এক সমুদ্র না দেয়, আর এক সমুদ্রে চলে যান। জানেন তো সমুদ্র সাতটা, পৃথিবীর বারো আনাই জলময়!

ভূতপূর্ব—আপনার বন্ধুনীরা তো চিরকাল অবিবাহিতা থাকবে না?

বন্ধু—বন্ধুনীর অভাব কি? তাছাড়া, এমন ক্ষেত্রে বন্ধুত্ব করুন যেখানে আর বিবাহের আশঙ্কা নেই।

ভূতপূর্ব—অর্থাৎ?

বন্ধু—অর্থাৎ পরস্ত্রীকে বন্ধুনী করুন!

ভূতপূর্ব—কিন্তু স্বামী দেবে কেন?

বন্ধু—সব স্বামী দেবে না। কিন্তু অনেক স্বামীকেই এ বিষয়ে পণ্ডিত দেখবেন—তারা বিপদে অর্ধ ত্যাগ করতে অসম্মত নয়। স্ত্রীকে ঘরে রাখবার জন্তে তার সঙ্গসুখ খানিকটা তারা পরিত্যাগ ক'রে থাকে। বিশেষ যখন তার স্ত্রী বন্ধুর সঙ্গে ঘুরছে, সে যে নিষ্ক্রিয় বসে' আছে এমন মনে করবার কারণ নেই, তখন সে অন্ত পরস্ত্রীর সঙ্গ-সুখ ভোগ করছে।

ভূতপূর্ব—অ্যাবসার্ড!

বন্ধু—মোটেই নয়। বর্তমান মেলা-মেশার যুগে সমাজ-ব্যবস্থায় বিবাহকে রক্ষা করবার এই হচ্ছে গিয়ে একমাত্র উপায়। আমাদের সমাজ যখন গ্রামাশ্রয়ী ছিল, বিবাহের একনিষ্ঠা তখনকার বস্তু। এখন নগরাশ্রয়ী সভ্যতা, এখানে অবাধ মেলা-মেশা, ট্রামে, বাসে, ইস্কুলে-কলেজে, খেলার মাঠে, সিনেমা-থিয়েটারে, পথের আর অন্ত নেই। এ-রকম ক্ষেত্রে বিবাহের একটিমাত্র দরজা মানুষের অবাধ চলাচলের পক্ষে যথেষ্ট নয়। মনের সবটুকু তাতে ভরে না। তাই প্রাচীন সংস্কারের দেয়ালে একটা জানালা ফুটিয়ে দেবার প্রয়োজন হ'য়েছে। সেই জানালাই হচ্ছে বন্ধুত্ব।

ভূতপূর্ব—কিন্তু সতীত্ব?

বন্ধু—জানালা দিয়ে চোখ যায়, কিন্তু দেহ যেতে পারে না।

ভূতপূর্ব—কিন্তু দেহ যদি চোখকে অনুসরণ করতে চায়?

বন্ধু—কেউ কেউ জানালা থেকে ঝাঁপ দিয়ে প'ড়ে আত্মহত্যা করবে—তাই বলে জানালাহীন বাড়ি গড়া চলে না।

ভূতপূর্ব—আপনি বলছেন দেহ-মনের ধর্ম এক নয়?

বন্ধু—আমি বলছি বন্ধুত্ব ও বিবাহের ধর্ম এক নয়। বন্ধুত্বের দেবতা কন্দর্প, বিবাহের দেবতা প্রজাপতি।

ভূতপূর্ব—কিন্তু স্ত্রীরাই বা রাজি হবে কেন?

বন্ধু—সহজে হবে না, একদিনে হবে না। ঘটনার চাপে হবে, ভাব-বিবর্তনের তাড়নায় হবে। সামাজিক সংস্কার তো সমাজরথের চাকার দাগ ছাড়া কিছু নয়। এখন পথ চওড়া হয়েছে, রথ অনেক, সর্বদা নূতন নূতন দাগ প'ড়ছে। প্রফুল্ল সপত্নীদের সখী মনে করতো, আর সূর্যমুখী সপত্নীদের দুঃখে গৃহত্যাগ করেছিল।

ভূতপূর্ব—কিন্তু—

বন্ধু—কিন্তু আবার কি?

ভূতপূর্ব—কিন্তু আমার স্ত্রীকে আমি ফেরৎ চাই।

বন্ধু—যান, তবে হয় মামলা করুন, নয় খুন ক'রে ফাঁসি যান।

ভূতপূর্ব—দরকার হ'লে ফাঁসিই যাবো।

বন্ধু—সেই মরাই মরবেন—তবে যুদ্ধে মরলেন না কেন? যুদ্ধে মরলে "হিরো" হ'তেন—এখানে মরলে খুনে ছাড়া আর কিছু কেউ বলবে না।

ভূতপূর্ব—চলুন উকিলবাবু, পরামর্শ করা যাক্।

উকিল—চলুন।

ভূতপূর্ব—যান, কিন্তু আমার পরামর্শটাও মনে রাখতে চেষ্টা করবেন।

[ ভূতপূর্ব ও উকিলের প্রস্থান। ]

[ স্বামীর প্রবেশ ]

স্বামী—স্কাউণ্ড্রেলটা গিয়েছে ?

বন্ধু—যে ছিল তোমার ঘনিষ্ঠ বন্ধু সে হ'ল স্কাউণ্ড্রেল ?

স্বামী—নষ্ট দুধ টক ছাড়া আর কি হয় ?

বন্ধু—তার দোষ কি ? সরকারী খবর সমর্থন ক'রে মরতে পারে নি, এই তো ?

স্বামী—আমারি বা দোষ কি ?

বন্ধু—কেউ তো তোমাকে দোষ দিচ্ছে না।

স্বামী—ওই লোকটা নিশ্চয় দিচ্ছে !

বন্ধু—যার মাথা ঘুরছে, সে পৃথিবীটাকে দোলায়মান দেখবেই। পৃথিবী নড়ছে কিনা তাকে জিজ্ঞাসা করো যার মাথা ঠিক আছে।

স্বামী—বেশ, তোমাকেই জিজ্ঞাসা করছি।

বন্ধু—দোষ কারো নয় ঘটনাচক্রের ছলনা মাত্র। মানুষের গতিবিধির জটিলতা বেড়ে যাচ্ছে—তার ফলে মাঝে মাঝে এমন দু'চারটে অঘটন ঘটবেই। এসব ব্যাপারকে 'এ্যাক্সিডেণ্ট' বলে নেওয়া ছাড়া আর উপায় নেই।

[ ভূতপূর্ব স্বামীর প্রবেশ ]

ভূতপূর্ব—ছড়িখানা ফেলে গিয়েছিলাম।

[ স্বামীকে দেখিয়া ]

আই শ্যাল কিল ইউ !

স্বামী—আই শ্যাল স্ম্যাশ ইউ।

ভূতপূর্ব—আই শ্যাল নক ইউ।

স্বামী—আই শ্যাল কিক ইউ।

ভূতপূর্ব—আই শ্যাল সেণ্ড ইউ টু হেল্।

স্বামী—আই শ্যাল.সেণ্ড ইউ টু হেভেন দেয়ার আর নো নিউজ পেপারস্ দেয়ার।

ভূতপূর্ব—আই শ্যাল—আই শ্যাল—

বন্ধু—আশা করি তোমাদের ইংরাজি শব্দের পুঁজি শেষ হ'য়েছে। এখন কি করবে বল। কাণ্ডজ্ঞানসম্পন্ন জীবের মতো আচরণ করবে, না বর্বরের মতো খুনোখুনি ক'রে মরবে? যদি খুনোখুনি করাই স্থির ক'রে থাকো—তবে এই নাও ·····

[ এই বলিয়া সে ভিতর হইতে দু'খান ছোরা আনিয়া তাহাদের সম্মুখে ধরিল। ]

নাও। নিচ্ছ না কেন? ও বন্দুক চাই বুঝি, তাও আছে। আনছি।

ভূতপূর্ব—আপনার প্রস্তাব কি?

বন্ধু—দু'জনে শুনতে রাজি হ'লে বল্‌তে পারি।

স্বামী—শুনতে আপত্তি কি?

বন্ধু—আপনাদের কেসটা হচ্ছে—এঁর স্ত্রী স্বামীকে মৃত মনে ক'রে আপনাকে বিয়ে করেছেন। এখন ইনি ফিরে এসেছেন। এ অবস্থায় কর্ত্তব্য কি? এই তো?

ভূতপূর্ব—এর মধ্যে আবার চিন্তার কি আছে আমি ফিরে এসেছি, আমার জিনিস আমি ফিরে পাবো।

বন্ধু—জিনিস নয়, মানুষ, তার মন আছে।

স্বামী—আমি পেয়েছি, আমি দেবো কেন?

বন্ধু—তোমাকে সে পেয়েছে কি? যদি সে আর তোমাকে না পেতে

চায়? আপনাদের কথাবার্তা শুনে মনে হচ্ছে গোরু ভেড়া কিম্বা বিষয়সম্পত্তি নিয়ে যেন আপনারা বিবাদ করছেন। আপনাদের আর একবার স্মরণ করিয়ে দিই—যাকে নিয়ে কলহ সে বস্তু নয়, মানুষ, তার মন আছে, তার মতামত আছে।

স্বামী ও ভূতপূর্ব—তারপরে—

বন্ধু—তারপরে তিনি যার সঙ্গে ঘর করতে চাইবেন, তাঁর কাছেই থাক-বেন। আইনের বাধ্য হবেন না। যদি তিনি পুরুষোত্তম বাবুর কাছে থাকতে চান, কোন হাঙ্গামা নেই, তিনি ফিরে আসাতে পরবর্তী বিবাহ বাতিল হ'য়ে গিয়েছে। আর যদি তিনি তোমার সঙ্গে থাকতে চান, তবে আগের বিবাহে একটা ডিভোর্স নিলেই চলবে।

ভূতপূর্ব—হাউ ইজি—

স্বামী—চমৎকার!

বন্ধু—এখন আপনাদের মত কি?

স্বামী ও ভূতপূর্ব—রাজি।

বন্ধু—তবে আগামীকাল এখানেই এই অভিনব স্বয়ংবর অনুষ্ঠিত হবে। এবারে চলুন বেরুনো যাক্! আমি পূর্ণিমাকে নিয়ে একবার ফিরপোতে যাবো।

উভয়ে—আর আমরা?

বন্ধু—আপনারা তো বন্ধু নন, স্বামী মাত্র, অতএব যান সিনেমা টিনেমা দেখে সান্ত্বনা লাভ করতে চেষ্টা করুন।

ভূতপূর্ব—নট ব্যাড!

বন্ধু—স্যর্ ফিলিপ সিডনির অনুকরণে 'দাই নেসেসিটি ইজ গ্রেটার দ্যান মাইন' বলতে পারলাম না বলে দুঃখিত। চিয়োরো!

স্বামী—চলো মেট্রোতে। একটা ভালো ছবি হচ্ছে দেখে আসি।

ভূতপূর্ব—কি ছবি ?

স্বামী—'হাউ গ্রীন ওয়াজ মাই ভ্যালি।'

ভূতপূর্ব—চলো।

[ সকলের প্রস্থান ]

## তৃতীয় দৃশ্য

বন্ধু—আমি তো নিয়ে গিয়েইছি।

[ বন্ধুর বাড়ির ড্রয়িং রুম। অপরাহ্ণ। স্বামী ও ভূতপূর্ব স্বামী দুইজনে বসিয়া তাস খেলিতেছে। ]

ভূতপূর্ব—নাঃ, আর কতক্ষণ তাস খেলা যায় ! ওরা কখন আসবে ?

স্বামী—কেমন করে বল্‌বো ?

ভূতপূর্ব—দেরি হ'লে একটা খবর দেওয়া উচিত।

স্বামী—তাদের তো তাড়া নেই। তারা বেশ জানে আমরা অপেক্ষা ক'রে থাক্‌বোই।

ভূতপূর্ব—গিয়েছে কোথায় ?

স্বামী—হয়তো কোন প্রদর্শনীতে, নয় কোন পার্টিতে, নয় কোন সিনেমায় নয় কোন হোটেলে।

ভূতপূর্ব—এমন কি প্রায়ই হয় না কি ?

স্বামী—প্রায়। প্রতিদিন।

ভূতপূর্ব—তবে পূর্ণিমার দেখা পাও কখন্ ?

স্বামী—মানে একবার। যখন তার বন্ধুর হাত থেকে ছাড়া পায়।

ভূতপূর্ব—বাড়িতে নিয়মিত ফেরে তো ?

স্বামী—ফেরে এবং নিয়মিত বটে। তবে প্রতিদিন নূতন নিয়মে।

ভূতপূর্ব—কি রকম ?

স্বামী—ফিরতে প্রায় অনেক রাত হয়ে যায়—বলবার উপায় নেই।

ভূতপূর্ব—কেন ?

স্বামী—কেন কি ? সে বলবে বিয়ে করেছি বলে কি বন্ধুর সঙ্গে দেখা করতে নেই ? তুমিও তো তোমার বন্ধুর সঙ্গে দেখা ক'রো।

ভূতপূর্ব—স্বামী-স্ত্রীর সম্বন্ধ এই রকম এসে দাঁড়িয়েছে ? যখন আমরা যুদ্ধে যাই, কই তখন তো এ-রকম ছিল না ?

স্বামী—সে কথা ঠিক। এ যুদ্ধকে বোমার যুদ্ধ বলা হয়েছে। বোমার ঘায়ে কত যুগের পুরাতন বাড়িঘর সব ভেঙে পড়ে নূতন দৃশ্য উদ্ঘাটিত হ'য়ে গিয়েছে। এই যুদ্ধের প্রতিক্রিয়া মনের মধ্যেও তেমনি বোমা-বর্ষণ করেছে, যার ফলে পুরাতন সংস্কারের বাধা সব ভেঙে ভেঙে প'ড়ে নূতন জগৎ অবারিত করে দিয়েছে। যুদ্ধের ফলে রাজ্যে রাজ্যে পুরাতন সম্বন্ধ যে শুধু বদলে গিয়েছে তা নয়, সামাজিক সম্বন্ধেরও পরিবর্তন হয়েছে। স্বামী-স্ত্রী পিতাপুত্র, ভাইবোন কোন সম্বন্ধই আর আগের ভিত্তিতে অবিচলিত নেই। এরা যাকে বন্ধুত্ব বলছে, তা ভাবী সম্বন্ধের ভূমিকা ছাড়া আর কিছু নয়। বন্ধুত্বের পরিণাম স্বামীত্বেও হ'তে পারে, শত্রুতাতেও হ'তে পারে। ওটা 'নো ম্যানস্ ল্যাণ্ড।'

ভূতপূর্ব—কিন্তু পূর্ণিমা তো এমন ছিলো না ?

স্বামী—জাপানই কি এমন ছিল ? জার্মানীই কি এমন ছিল ?

ভূতপূর্ব—রাত্রেও ফিরতে দেরি করে ?

স্বামী—তবে শোনো। একদিন রাত্রে শুতে যাবার সময়েও পূর্ণিমা এলো না। মনের মধ্যে উদ্বেগ নিয়ে ঘুমিয়ে পড়লাম। রাত্রে যেন স্বপ্ন দেখছি পাশেই পূর্ণিমা শুয়ে আছে—শাদা থানপরা বিধবার বেশ।

ভাবলাম, এ কি ক'রে হয়? আমি তো জীবিত, তবে তার বিধবার বেশ কেন? ঘুম ভেঙে আলো জালিয়ে দেখি পাশেই শাদা পাশ-বালিশটা প'ড়ে আছে। তাকেই পূর্ণিমা মনে ক'রেছিলাম। সে তখনো ফেরেনি।

ভূতপূর্ব—কি বিপদ!

স্বামী—লোকে স্ত্রীলোকের দুঃখ নিয়ে বাড়াবাড়ি করে—অথচ স্বামীদের দুঃখ যে কত মর্মান্তিক, তা প্রকাশ করবার ভাষা নেই, বলবার লোক নেই, বলতে গেলে লোকে হেসে উড়িয়ে দেবে। বলবে কাপুরুষ।

ভূতপূর্ব—এসব কথা তো ভাবি নি।

স্বামী—ভাবোনি বলেই তুমি আমাকে দোষী ক'রেছিলে। পূর্ণিমার স্বামীর উপরে তুমি রাগ করতে পারো—কিন্তু পূর্ণিমার বন্ধুদের উপরে তোমার রাগ করবার অধিকার নেই। অথচ রাগ করতে হ'লে ওদের উপরেই করা উচিত, ওদের অধিকারের তুলনায় স্বামীর অধিকার নিতান্ত সঙ্কীর্ণ।

[ পাশের ঘরে টেলিফোনের বেল বাজিয়া উঠিল—স্বামী উঠিয়া গেল ]

দেখি ব্যাপার কি?

ভূতপূর্ব—কি সর্বনাশ! এমন হ'লে বন্ধুত্ব ছেড়ে বিবাহ করবে কে?

স্বামী—ঠিক বলেছ। যুদ্ধোত্তর যুগের সামাজিক সমাধান হচ্ছে বন্ধুত্ব—স্বামীত্ব নয়।

ভূতপূর্ব—টেলিফোনের খবর কি?

স্বামী—পূর্ণিমার বন্ধু বল্‌ল—যে একটা বিশেষ কারণে ওদের দেরি হয়ে গেল—এখনি আস্‌ছে, আমাদের অপেক্ষা করতে বলেছে।

ভূতপূর্ব—গিয়েছিল কোথায়?

স্বামী—প্রাচ্য চিত্রকলার প্রদর্শনীতে।

ভূতপূর্ব—যুদ্ধ থেকে ফিরে এসে দেখছি পায়ের তলাকার পুরাতন মাটিকে কে যেন সরিয়ে নিয়েছে। দাঁড়াতে যাই মহাশূন্যে ঘুরতে ঘুরতে পড়ি। পুরাতন পথ, পুরাতন জগৎ, পুরাতন সম্বন্ধ, পুরাতন মাটি কিছুই নেই—পুরাতনের ধ্বংসস্তূপে নূতনের পথেও অলঙ্ঘ্য বাধা। এর চেয়ে যে যুদ্ধ চলাই ভালো ছিল। সে এক নেশায় ছিলাম—এত চিন্তা করবার অবকাশ ছিল না। এখন নেশা ছুটেছে, চিন্তা ধরেছে, যে চিন্তার সমাধান নেই। নাঃ, পাগল হ'য়ে যাবো।

স্বামী—পুরুষোত্তম, মানুষে ছয় বছরে ছয়শ' বছর অতিক্রম করে গিয়েছে।

ভূতপূর্ব—কিন্তু কোথায় গিয়েছে? পুরাতন জগতের ধ্বংসস্তূপের তলে চাপাপড়া মানুষের আর্তস্বরে নরকের প্রেতের চোখেও জল আসে।

[ বন্ধু ও স্ত্রীর প্রবেশ। ]

বন্ধু—এই যে তোমরা অপেক্ষা করছ? বেশ আমি ইচ্ছে ক'রেই পূর্ণিমাকে সঙ্গ-ছাড়া করিনি। আমি নিরপেক্ষ, তোমরা স্বার্থবান তোমাদের একজনের কাছে থাকলে অপরের প্রতি অবিচার করা হ'তো। আমার কাছে থাকতে তোমরা কেউ ওকে ইনফ্লুয়েন্স' করতে পারনি।

স্বামী—এখন তাড়াতাড়ি ব্যাপারটা চুকিয়ে ফেলো।

বন্ধু—বেশ, পূর্ণিমা, তোমাকে সব বুঝিয়ে বলেছি—এবারে তোমার মতামত স্পষ্ট ক'রে জানিয়ে দাও—কার ঘর করবার ইচ্ছা তোমার?

ভূতপূর্ব—তার আগে আমার একটু বক্তব্য আছে। আমি এই প্রতিদ্বন্দ্বিতা থেকে সরে পড়লাম।

বন্ধু ও স্বামী—সরে পড়লে? তুমি? কেন?

ভূতপূর্ব—যার পায়ের তলার মাটি স'রে গিয়েছে সে ঘর গড়বে কোথায়? বন্ধুত্ব ও বিবাহের মধ্যে আমি বন্ধুত্বকেই বেছে নিলাম।

স্বামী—তোমাকে দুঃখ দিতে চাই না পুরুষোত্তম, তোমার পুরাতন স্বামীত্বে তুমি পুনরধিষ্ঠিত হও—আমিই বরঞ্চ বন্ধু হই।

ভূতপূর্ব—পুরাতন পদে পুনরধিষ্ঠান আর সম্ভব নয়। পুরাতন জগৎও নেই, পুরাতন সম্বন্ধও নেই।

স্বামী—আমি স্বামিত্ব চাই না। আগে বন্ধু ছিলাম, আবার বন্ধু হ'ব।

ভূতপূর্ব—অদৃষ্টের লীলায় আমি স্বামিত্ব থেকে খারিজ হয়েছি—আর স্বামিত্বে ফিরে যাবো না। এবারে বন্ধু হ'ব।

বন্ধু—দেখা যাচ্ছে বন্ধুত্বের গুরুত্ব দু'জনেই উপলব্ধি ক'রেছ?

উভয়ে—করবো না! তাস খেলে বিরহ যাপনশীল স্বামী হওয়ার চেয়ে সিনেমা-থিয়েটার-পার্টি দেখিয়ে বেড়ানো বন্ধু হওয়া কি বুদ্ধিমানের কাজ নয়?

ভূতপূর্ব—আমি বন্ধু হ'ব।

স্বামী—আমি বন্ধু হ'ব।

বন্ধু—আমি তো হয়েইছি।

ভূতপূর্ব—আমি পার্টিতে নিয়ে যাবো।

স্বামী—আমি নিয়ে যাবো।

বন্ধু—আমি তো নিয়ে গিয়েইছি।

পূর্ণিমা—আমার একটা মতামত নেবার যেন কথা ছিল।

বন্ধু—বেশ তোমার স্বাধীন মত দাও, কে স্বামী হবে আর কে বন্ধু?

পূর্ণিমা—আমি পুরাতন আশ্রয়ে ফিরে যেতে চাই।

ভূতপূর্ব—হা হতোঽস্মি। কেন জাপানীদের হাতে মরলাম না। তোমার মনে শেষে এই ছিল।

স্বামী—এবারে আমি হলাম ভূতপূর্ব স্বামী। পূর্ণিমা তোমাকে অশেষ ধন্যবাদ।

স্ত্রী—তোমাকে নয়, আপনাকে।

স্বামী—আপনাকে, আপনাকে, একশবার আপনাকে।

ভূতপূর্ব—চলো তা'হলে বাড়িতে যাওয়া যাক।

স্ত্রী—কিন্তু আজ যে আমার একটা পার্টি ছিল।

ভূতপূর্ব—চলো আমিও যাই।

স্ত্রী—সেখানে স্বামীর প্রবেশ নিষেধ, বন্ধু যেতে পারে।

স্বামী—চলো—চলুন আমি যাচ্ছি।

স্ত্রী—চলুন!

স্বামী—এবারে তুমি কি করবে? আমি তো পূর্ণিমাকে নিয়ে চল্‌লাম।

ভূতপূর্ব—'ওথেলোজ অকুপেশনস গন।"

বন্ধু—তার চেয়ে শুনুন—

"আমার ভাণ্ডার আছে ভরে
তোমা সবাকার ঘরে ঘরে।"

পত্নীর সংখ্যা সীমাবদ্ধ হতে পারে—বন্ধু অসংখ্য। আমি চললাম মিঃ মুখার্জির বাড়িতে। মিসেস মুখার্জিকে নিয়ে যাবো সিনেমায়—

স্বামী—কি ছবি?

বন্ধু—'প্র্যাকটিক্যালি ইওরস্'।

স্ত্রী—'আই এনভি হার।'

স্বামী—চলুন পূর্ণিমা দেবী। চিয়োরো বয়।

স্ত্রী—তুমি বাড়িটা গুছিয়ে রাখো গিয়ে আমি আসছি। 'টাটা'।

[ দুজনের প্রস্থান। ]

ভূতপূর্ব—জাপানীর হাতে মরবার সৌভাগ্য যার হয়নি—তার কি স্বামীত্ব এড়াবার সৌভাগ্য হবে? যাই বাড়ি গোছাই গে।

বন্ধু—দুঃখ করবেন না। মিসেস গুপ্তর সঙ্গে পরিচয় করিয়ে দেবো। বন্ধু হিসাবে তিনি আইডিয়াল হবেন।

ভূতপূর্ব—আজই, এখনই চলুন।

বন্ধু—চলুন।

ভূতপূর্ব—'থ্যাঙ্ক গড—আই অ্যাম্ সেভ্ড।'

[ দু'জনের প্রস্থান। ]